# সূরা - ৯৪

## প্রশস্তকরণ

(আল্-ইন্‌শিরাহ্, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ আমরা কি তোমার বক্ষ প্রশস্ত করে দিই নি?

২ আর আমরা তোমার থেকে লাঘব করেছি তোমার ভার,—

৩ যা চেপে বসেছিল তোমার পিঠে;

৪ আর আমরা তোমার জন্য উন্নত করেছি তোমার নামোল্লেখ।

৫ অতএব কষ্টের সঙ্গেই তো আরাম রয়েছে;

৬ নিশ্চয় কষ্টের সঙ্গে আরাম রয়েছে।

৭ সুতরাং যখন তুমি মুক্ত হয়েছে তখন কঠোর পরিশ্রম করো,

৮ আর তোমার প্রভুর প্রতি তবে একান্তভাবে মনোনিবেশ করো।